# সূরা - ১০৮

## প্রাচুর্য

(আল্-কাওছার, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ নিঃসন্দেহ আমরা তোমাকে প্রাচুর্য দিয়েছি।

২ সুতরাং তোমার প্রভুর উদ্দেশ্যে নামায আদায় করো এবং কুরবানি করো।

৩ তোমার বিদ্বেষকারীই তো স্বয়ং বঞ্চিত।